"সেইটুকু ভেবেই যা-কিছু সান্ত্বনা !"

করুণা হেসে উঠল— "সান্ত্বনাটা এত সস্তা হ'লে আর সত্যিকার কিছু মেলে !"

টাঙ্গাওয়ালার গাড়ি চালানোর শব্দে তার হাসির রেশ মিলিয়ে গেল।

এ-গল্পের শেষ ঐখানেই হ'লে ভালো হ'ত, কিন্তু তা হ'ল কই !

স্টেশনে যখন পৌঁছলাম তখনও ট্রেনের অনেক দেরি। ওয়েটিং-রুমে জিনিস-পত্র রেখে এদিক-ওদিক অকারণে ঘুরে বেড়িয়েও সময় কাটাতে না পেরে তখন বই-এর স্টলে এসে দাঁড়িয়ে কি কেনা যায় ভাবছি। হঠাৎ পাশে চোখ পড়ায় চমকে উঠলাম।

"এ কি ! করুণা, তুমি এখানে ?"

ম্লান একটু হেসে বললে— "এই এলাম !"

স্টেশনের শেডের আবছা আলোর দরুন, না সত্যিই, করুণাকে কেমন দুর্বল দেখাচ্ছে।

স্টল থেকে একটু স'রে গিয়ে জিজ্ঞাসা করলাম— "আমি ঠিক বুঝতে পারছি না করুণা, হঠাৎ স্টেশনে আসার মানে !"

করুণা আবার হাসল, তারপর হঠাৎ গম্ভীর হ'য়ে বললে— "দলিল পুড়িয়ে দিয়ে এলাম।"

খানিকক্ষণ সত্যিই কিছু বুঝতে না পেরে তার দিকে বিমূঢ়ভাবে তাকিয়ে রইলাম। তারপরে ব্যাকুলভাবে বললাম— "কি বলছ করুণা !"

"খুব অসম্ভব কি কিছু বলছি ? সব নোঙর ভাসিয়ে নিয়ে যাবার মতো ঢেউ কি আসে না কখনো ?" করুণার স্বর ক্রমশ যেন গাঢ় হ'য়ে উঠল।

আমার বুকের একেবারে কাছে এগিয়ে এসে চোখের দিকে চোখ তুলে সে বললে— "তুমি আমায় নিয়ে যেতে পারো না ? যাবে না নিয়ে, বলো ?"

অত্যন্ত বিহ্বল হ'য়ে পড়লাম— "আমি···তোমায় নিয়ে···"

"কোথায় যাবে ভাবছ ? যেখানে খুশি !"

কোনো কথা এবার আর মুখ দিয়ে বেরুল না। মনের ভেতর শুধু একটা অস্থির আলোড়ন অনুভব করছি।

"তোমার অনেক অসুবিধা, অনেক লাঞ্ছনা সইতে হবে জানি, কিন্তু আমিও তো তারই জন্যে প্রস্তুত হ'য়ে সমস্ত লজ্জা নিন্দা মাথায় নিয়ে এসেছি !"

করুণা কাতরভাবে মুখের দিকে চেয়ে আছে। কি বলব ? কি এখন বলতে পারি ! নির্বোধের মতো আমিই তার রুদ্ধ বন্যার বাঁধ খুলে দিয়েছি, এখন তাকে কেমন ক'রে ফিরিয়ে দেব ?

"কিন্তু সব কথা তুমি বোধ হয় ভালো ক'রে ভেবে দেখোনি করুণা। যে-ঝড় এবার উঠবে তা কি তুমি পারবে সইতে ? তার সঙ্গে যুঝতে-যুঝতে ক্লান্ত হ'য়ে হয়তো আমরা পরস্পরকেই একদিন ঘৃণা করতে শুরু করব।"

করুণা তখনও আমার দিকে স্থির দৃষ্টিতে তাকিয়ে, কিন্তু ধীরে-ধীরে— অত্যন্ত ধীরে-ধীরে তার সমস্ত মুখ যেন বিদ্রূপের হাসিতে ভ'রে উঠল।

"তোমার মূল্যবান উপদেশের জন্য ধন্যবাদ। আর একটু হ'লেই নোঙর উপড়ে গেছল আর কি !" —করুণা এবার সশব্দেই হেসে উঠল।

অবাক হ'য়ে তার দিকে তাকালাম। সমস্তই কি তবে আমাকে বিদ্রূপ করবার জন্যে অভিনয় !

করুণা সহজভাবে বললে— "যাও, তোমার ট্রেন আসবার ঘণ্টা পড়েছে। আমার ট্রেনেরও বোধ হয় দেরি নেই।"

"তোমার ট্রেন !"

"পিসিমারা কলকাতা থেকে আসছেন। তাঁরা বাড়ি চেনেন না। উনিও নেই, তাই নিজেই এলাম নিয়ে যেতে। শুনে খুব হতাশ হ'লে বুঝি ?"

কোনো কথা আর না ব'লে ওধারের প্লাটফর্মে যাবার জন্যে ওভারব্রিজের দিকে অগ্রসর হলাম। করুণাকে শেষ যখন দেখতে পেলাম তখন স্টলের বইগুলোর দিকে সে ঝুঁকে পড়েছে।

সত্যিই পিসিমাদের নিয়ে যাবার জন্যে সে কি স্টেশনে এসেছিল ?

জীবনে কোনোদিন সে-কথা জানা যাবে না।

# তেলেনাপোতা আবিষ্কার

শনি ও মঙ্গলের— মঙ্গলই হবে বোধ হয়— যোগাযোগ হ'লে তেলেনাপোতা আপনারাও একদিন আবিষ্কার করতে পারেন। অর্থাৎ কাজে কর্মে মানুষের ভিড়ে হাঁফিয়ে ওঠার পর যদি হঠাৎ দু-দিনের জন্যে ছুটি পাওয়া যায়— আর যদি কেউ এসে ফুসলানি দেয় যে কোনো এক আশ্চর্য সরোবরে— পৃথিবীর সবচেয়ে সরলতম মাছেরা এখনো তাদের জল-জীবনের প্রথম বঁড়শিতে হৃদয়বিদ্ধ করবার জন্যে উদ্‌গ্রীব হ'য়ে আছে, আর জীবনে কখনো কয়েকটা পুঁটি ছাড়া অন্য কিছু জল থেকে টেনে তোলার সৌভাগ্য যদি আপনার না হ'য়ে থাকে, তা হ'লে হঠাৎ একদিন তেলেনাপোতা আপনিও আবিষ্কার করতে পারেন।

তেলেনাপোতা আবিষ্কার করতে হ'লে একদিন বিকেলবেলার পড়ন্ত রোদে জিনিসে মানুষে ঠাসাঠাসি একটা বাসে গিয়ে আপনাকে উঠতে হবে, তারপর রাস্তার ঝাঁকানির সঙ্গে মানুষের গুঁতো খেতে-খেতে ভাদ্রের গরমে ঘামে, ধুলোয় চটচটে শরীর নিয়ে ঘণ্টা দুয়েক বাদে রাস্তার মাঝখানে নেমে পড়তে হবে আচমকা। সামনে দেখবেন নিচু একটা জলার মতো জায়গার ওপর দিয়ে রাস্তার লম্বা সাঁকো চ'লে গেছে। তারই ওপর দিয়ে বিচিত্র ঘর্ঘর শব্দে বাসটি চ'লে গিয়ে ওধারে পথের বাঁকে অদৃশ্য হবার পর দেখবেন সূর্য এখনো না ডুবলেও চারিদিক ঘন জঙ্গলে অন্ধকার হ'য়ে এসেছে। কোনোদিকে চেয়ে জনমানব দেখতে পাবেন না। মনে হবে পাখিরাও যেন সভয়ে সে-জায়গা পরিত্যাগ ক'রে চ'লে গেছে। একটা স্যাঁৎসেতে ভিজে ভ্যাপসা আবহাওয়া টের পাবেন। মনে হবে নিচের জলা থেকে একটা ক্রূর কুণ্ডলিত জলীয় অভিশাপ ধীরে-ধীরে অদৃশ্য ফণা তুলে উঠে আসছে।

বড়ো রাস্তা থেকে নেমে সেই ভিজে জলার কাছেই গিয়ে দাঁড়াতে হবে আপনাকে। সামনে ঘন জঙ্গলের ভেতর দিয়ে মনে হবে একটা কাদা-জলের নালা কে যেন কেটে রেখেছে। সে-নালার মতো রেখাও কিছু দূরে গিয়ে দু-ধারে বাঁশ-ঝাড় আর বড়ো-বড়ো ঝাঁকড়া গাছের মধ্যে হারিয়ে গেছে।

তেলেনাপোতা আবিষ্কারের জন্যে আরো দু-জন বন্ধু ও সঙ্গী আপনার সঙ্গে

থাকা উচিত। তারা হয়তো আপনার মতো ঠিক মৎস্যলুব্ধ নয়, তবু এ-অভিযানে তারা এসেছে— কে জানে আর কোন অভিসন্ধিতে!

তিনজনে মিলে তারপর সামনের নালার দিকে উৎসুকভাবে চেয়ে থাকবেন, মাঝে-মাঝে পা ঠুকে মশাদের ঘনিষ্ঠতায় বাধা দেবার চেষ্টা করবেন এবং সপ্রশ্ন দৃষ্টিতে এ ওর মুখের দিকে চাইবেন।

খানিক বাদে পরস্পরের মুখও আর ঘনায়মান অন্ধকারে ভালো ক'রে দেখা যাবে না। মশাদের ঐকতান আরও তীক্ষ্ণ হ'য়ে উঠবে। আবার বড়ো রাস্তায় উঠে ফিরতি কোনো বাসের চেষ্টা করবেন কি না যখন ভাবছেন, তখন হঠাৎ সেই কাদা-জলের নালা যেখানে জঙ্গলের মধ্যে হারিয়ে গেছে, সেখান থেকে অপরূপ একটি শ্রুতিবিস্ময়কর আওয়াজ পাবেন। মনে হবে বোবা জঙ্গল থেকে কে যেন অমানুষিক এক কান্না নিংড়ে-নিংড়ে বার করছে।

সে-শব্দে আপনারা কিন্তু প্রতীক্ষায় চঞ্চল হ'য়ে উঠবেন। প্রতীক্ষাও আপনাদের ব্যর্থ হবে না। আবছা অন্ধকারে প্রথমে একটি ক্ষীণ আলো দুলতে দেখা যাবে ও তারপর একটি গোরুর গাড়ি জঙ্গলের ভেতর থেকে নালা দিয়ে ধীর মন্থর দোদুল্যমান গতিতে বেরিয়ে আসবে।

যেমন গাড়িটি তেমনি গোরুগুলি— মনে হবে পাতালের কোনো বামনের দেশ থেকে গোরুর গাড়ির এই সংক্ষিপ্ত সংস্করণটি বেরিয়ে এসেছে।

বৃথা বাক্য ব্যয় না ক'রে সেই গোরুর গাড়ির ছই-এর ভেতর তিনজনে কোনোরকমে প্রবেশ করবেন ও তিন জোড়া হাত ও পা এবং তিনটি মাথা নিয়ে স্বল্পতম স্থানে সর্বাধিক বস্তু কিভাবে সংস্থাপিত করা যায় সে-সমস্যার মীমাংসা করবেন।

গোরুর গাড়িটি তারপর যে-পথে এসেছিল, সেই পথে অথবা নালায় ফিরে চলতে শুরু করবে। বিস্মিত হ'য়ে দেখবেন, ঘন অন্ধকার অরণ্য যেন সংকীর্ণ একটু সুড়ঙ্গের মতো পথ সামনে একটু-একটু ক'রে উন্মোচন ক'রে দিচ্ছে। প্রতি মুহূর্তে মনে হবে কালো অন্ধকারের দেয়াল বুঝি অভেদ্য কিন্তু তবু গোরুর গাড়িটি অবিচলিতভাবে ধীর মন্থর গতিতে এগিয়ে যাবে, পায়ে-পায়ে পথ যেন ছড়িয়ে-ছড়িয়ে।

কিছুক্ষণ হাত, পা ও মাথার যথোচিত সংস্থান বিপর্যস্ত হবার সম্ভাবনায় বেশ একটু অস্বস্তি বোধ করবেন। বন্ধুদের সঙ্গে ক্ষণে-ক্ষণে অনিচ্ছাকৃত সংঘর্ষ

বাধবে, তারপর ধীরে-ধীরে বুঝতে পারবেন চারিধারের গাঢ় অন্ধকারে চেতনার শেষ অন্তরীপটিও নিমজ্জিত হ'য়ে গেছে। মনে হবে পরিচিত পৃথিবীকে দূরে কোথায় ফেলে এসেছেন। অনুভূতিহীন কুয়াশাময় এক জগৎ শুধু আপনার চারিধারে। সময় সেখানে স্তব্ধ, স্রোতহীন।

সময় স্তব্ধ, সুতরাং এ-আচ্ছন্নতা কতক্ষণ ধ'রে যে থাকবে বুঝতে পারবেন না। হঠাৎ একসময় উৎকট এক বাদ্য-ঝঞ্ঝনায় জেগে উঠে দেখবেন, ছই-এর ভেতর দিয়ে আকাশের তারা দেখা যাচ্ছে এবং গাড়ির গাড়োয়ান থেকে-থেকে সোৎসাহে একটি ক্যানেস্তারা বাজাচ্ছে।

কৌতূহলী হ'য়ে কারণ জিজ্ঞাসা করলে গাড়োয়ান নিতান্ত নির্বিকারভাবে আপনাকে জানাবে— "এজ্ঞে, ওই শালার বাঘ খেদাতে।"

ব্যাপারটা ভালো ক'রে হৃদয়ঙ্গম করার পর, মাত্র ক্যানেস্তারা-নিনাদে ব্যাঘ্র-বিতাড়ন সম্ভব কিনা কম্পিত কণ্ঠে এ-প্রশ্ন আপনি উত্থাপন করবার আগেই গাড়োয়ান আপনাকে আশ্বস্ত করবার জন্যে জানাবে যে, বাঘ মানে চিতাবাঘ মাত্র এবং নিতান্ত ক্ষুধার্ত না হ'লে এই ক্যানেস্তারা-নিনাদই তাকে তফাৎ রাখবার পক্ষে যথেষ্ট।

মহানগরী থেকে মাত্র ত্রিশ মাইল দূরে ব্যাঘ্রসংকুল এরকম স্থানের অস্তিত্ব কি ক'রে সম্ভব আপনি যতক্ষণ চিন্তা করবেন ততক্ষণে গোরুর গাড়ি বিশাল একটি মাঠ পার হ'য়ে যাবে। আকাশে তখন কৃষ্ণপক্ষের বিলম্বিত ক্ষয়িত চাঁদ বোধ হয় উঠে এসেছে। তারই স্তিমিত আলোয় আবছা বিশাল মৌন সব প্রহরী যেন গাড়ির দু-পাশ দিয়ে ধীরে-ধীরে স'রে যাবে। প্রাচীন অট্টালিকার সেসব ধ্বংসাবশেষ— কোথাও একটা থাম, কোথাও একটা দেউড়ির খিলান, কোথাও কোনো মন্দিরের ভগ্নাংশ, মহাকালের কাছে সাক্ষ্য দেবার ব্যর্থ আশায় দাঁড়িয়ে আছে।

ওই অবস্থায় যতখানি সম্ভব মাথা তুলে ব'সে কেমন একটা শিহরণ সারা শরীরে অনুভব করবেন। জীবন্ত পৃথিবী ছাড়িয়ে অতীতের কোনো কুজ্ঝটিকাচ্ছন্ন স্মৃতিলোকে এসে পড়েছেন ব'লে ধারণা হবে।

রাত তখন কত আপনি জানেন না, কিন্তু মনে হবে এখানে রাত যেন কখনও ফুরোয় না। নিবিড় অনাদি অনন্ত স্তব্ধতায় সব-কিছু নিমগ্ন হ'য়ে আছে; —জাদুঘরের নানা প্রাণিদেহ আরকের মধ্যে যেমন থাকে।

দু-তিনবার মোড় ঘুরে গোরুর গাড়ি এবার এক জায়গায় এসে থামবে। হাত-পাগুলো নানাস্থান থেকে কোনোরকমে কুড়িয়ে সংগ্রহ ক'রে কাঠের পুতুলের মতো আড়ষ্টভাবে আপনারা একে-একে নামবেন। একটা কটু গন্ধ অনেকক্ষণ ধ'রেই আপনাদের অভ্যর্থনা করছে। বুঝতে পারবেন সেটা পুকুরের পানা-পচা গন্ধ। অর্ধস্ফুট চাঁদের আলোয় তেমন একটি নাতিক্ষুদ্র পুকুর সামনেই চোখে পড়বে। তারই পাশে বেশ বিশালায়তন একটি জীর্ণ অট্টালিকা, ভাঙা ছাদ, ধসে-পড়া দেয়াল ও চক্ষুহীন কোটরের মতো পাল্লাহীন জানলা নিয়ে চাঁদের বিরুদ্ধে দুর্গ-প্রাকারের মতো দাঁড়িয়ে আছে।

এই ধ্বংসাবশেষেরই একটি অপেক্ষাকৃত বাসযোগ্য ঘরে আপনাদের থাকার ব্যবস্থা ক'রে নিতে হবে। কোথা থেকে গাড়োয়ান একটি ভাঙা লণ্ঠন নিয়ে এসে ঘরে বসিয়ে দেবে। সেই সঙ্গে এক কলসি জল। ঘরে ঢুকে বুঝতে পারবেন বহু যুগ পরে মনুষ্যজাতির প্রতিনিধি হিসাবে আপনারাই সেখানে প্রথম পদার্পণ করছেন। ঘরের ঝুল, জঞ্জাল ও ধুলো হয়তো কেউ আগে কখনও পরিষ্কার করার ব্যর্থ চেষ্টা ক'রে গেছে। ঘরের অধিষ্ঠাত্রী আত্মা যে তাতে ক্ষুব্ধ, একটি অস্পষ্ট ভ্যাপসা গন্ধে তার প্রমাণ পাবেন। সামান্য চলাফেরায় ছাদ ও দেয়াল থেকে জীর্ণ পলস্তারা সেই রুষ্ট আত্মার অভিশাপের মতো থেকে-থেকে আপনাদের ওপর বর্ষিত হবে। দু-তিনটি চামচিকা ঘরের অধিকার নিয়ে আপনাদের সঙ্গে সমস্ত রাত বিবাদ করবে।

তেলেনাপোতা আবিষ্কারের জন্যে আপনার দুটি বন্ধুর একজন পান-রসিক ও অপরজনের নিদ্রাবিলাসী কুম্ভকর্ণের দোসর হওয়া দরকার। ঘরে পৌঁছেই, মেঝের ওপর কোনোরকমে শতরঞ্চির আবরণ পড়তে না পড়তে একজন তার উপর নিজেকে বিস্তৃত ক'রে নাসিকাধ্বনি করতে শুরু করবেন, অপরজন পান-পাত্রে নিজেকে নিমজ্জিত ক'রে দেবেন।

রাত বাড়বে। ভাঙা লণ্ঠনের কাঁচের চিমনি ক্রমশ গাঢ়ভাবে কালিমালিপ্ত হ'য়ে ধীরে-ধীরে অন্ধ হ'য়ে যাবে। কোনো রহস্যময় বেতার-সংকেতে খবর পেয়ে সে-অঞ্চলের সমস্ত সমর্থ সাবালক মশা নবাগতদের অভিনন্দন জানাবে ও তাদের সঙ্গে শোণিত-সম্বন্ধ স্থাপন করতে আসবে। আপনি বিচক্ষণ হ'লে দেয়ালে ও গায়ে বসবার বিশিষ্ট ভঙ্গি দেখে বুঝবেন, তারা মশাদের মধ্যে সবচেয়ে বড়ো কুলীন— ম্যালেরিয়া দেবীর অদ্বিতীয় বাহন অ্যানোফিলিস। আপনার দুই বন্ধু

তখন দুই কারণে অচেতন। ধীরে-ধীরে তাই শয্যা পরিত্যাগ ক'রে উঠে দাঁড়াবেন, তারপর গুমোট গরম থেকে একটু পরিত্রাণ পাওয়ার জন্যে টর্চটি হাতে নিয়ে ভগ্নপ্রায় সিঁড়ি দিয়ে ছাদে ওঠবার চেষ্টা করবেন।

প্রতি মুহূর্তে কোথাও ইট বা টালি খ'সে প'ড়ে ভূপতিত হওয়ার বিপদ আপনাকে নিরস্ত করবার চেষ্টা করবে, তবু কোনো দুর্বার আকর্ষণে সমস্ত অগ্রাহ্য ক'রে আপনি ওপরে না উঠে পারবেন না।

ছাদে গিয়ে দেখবেন, অধিকাংশ জায়গাতে আলিসা ভেঙে ধূলিসাৎ হয়েছে, ফাটলে-ফাটলে অরণ্যের পঞ্চম বাহিনী ষড়যন্ত্রের শিকড় চালিয়ে ভেতর থেকে এ-অট্টালিকার ধ্বংসের কাজ অনেকখানি এগিয়ে রেখেছে ; তবু কৃষ্ণপক্ষের ক্ষীণ চাঁদের আলোয় সমস্ত কেমন অপরূপ মোহময় মনে হবে। মনে হবে খানিকক্ষণ চেয়ে থাকলে, এই মৃত্যু-সুষুপ্তিমগ্ন মায়াপুরীর কোনো গোপন প্রকোষ্ঠে বন্দিনী রাজকুমারী সোনার কাঠি রূপার কাঠি পাশে নিয়ে যুগান্তের গাঢ় তন্দ্রায় অচেতন, তা যেন আপনি টের পাবেন। সেই মুহূর্তে অদূরে সংকীর্ণ রাস্তার ওপারে একটি ভগ্নস্তূপ ব'লে যা মনে হয়েছিল তারই একটি জানলায় একটি আলোর ক্ষীণ রেখা আপনি হয়তো দেখতে পাবেন। সেই আলোর রেখা আড়াল ক'রে একটি রহস্যময় ছায়ামূর্তি সেখানে এসে দাঁড়াবে। গভীর নিশীথরাত্রে কে যে এই বাতায়নবর্তিনী, কেন যে তার চোখে ঘুম নেই আপনি ভাববার চেষ্টা করবেন, কিন্তু কিছুই বুঝতে পারবেন না। খানিক বাদে মনে হবে সবই বুঝি আপনার চোখের ভ্রম। বাতায়ন থেকে সে-ছায়া স'রে গেছে, আলোর ক্ষীণ রেখা গেছে মুছে। মনে হবে এই ধ্বংসপুরীর অতল নিদ্রা থেকে একটি স্বপ্নের বুদ্‌বুদ ক্ষণিকের জন্য জীবনের জগতে ভেসে উঠে আবার মিলিয়ে গেছে।

আপনি আবার সন্তর্পণে নিচে নেমে আসবেন এবং কখন একসময়ে দুই বন্ধুর পাশে একটু জায়গা ক'রে ঘুমিয়ে পড়বেন জানতে পারবেন না!

যখন জেগে উঠবেন তখন অবাক হ'য়ে দেখবেন এই রাত্রির দেশেও সকাল হয়, পাখির কলরবে চারিদিক ভ'রে যায়।

আপনার আসল উদ্দেশ্য আপনি নিশ্চয় বিস্মৃত হবেন না। একসময়ে ষোড়শোপচার আয়োজন নিয়ে মৎস্য-আরাধনার জন্যে শ্যাওলা-ঢাকা ভাঙা ঘাটের একটি ধারে ব'সে গুঁড়িপানায় সবুজ জলের মধ্যে যথোচিত নৈবেদ্য সমেত বঁড়শি নামিয়ে দেবেন।

বেলা বাড়বে। ওপারের ঝুঁকে-পড়া একটা বাঁশের ডগা থেকে একটা মাছরাঙা পাখি ক্ষণে-ক্ষণে আপনাকে যেন উপহাস করবার জন্যেই বাতাসে রঙের ঝিলিক বুলিয়ে পুকুরের জলে ঝাঁপিয়ে পড়বে ও সার্থক শিকারের উল্লাসে আবার বাঁশের ডগায় ফিরে গিয়ে দুর্বোধ ভাষায় আপনাকে বিদ্রূপ করবে। আপনাকে সন্ত্রস্ত ক'রে একটা মোটা লম্বা সাপ ভাঙা ঘাটের কোনো ফাটল থেকে বেরিয়ে ধীর অচঞ্চল গতিতে পুকুরটা সাঁতরে পার হ'য়ে ওধারে গিয়ে উঠবে, দুটো ফড়িং পাল্লা দিয়ে পাৎলা কাঁচের মতো পাখা নেড়ে আপনার ফাৎনাটার ওপর বসবার চেষ্টা করবে ও থেকে-থেকে উদাস ঘুঘুর ডাকে আপনি আনমনা হ'য়ে যাবেন।

তারপর হঠাৎ জলের শব্দে আপনার চমক ভাঙবে। নিথর জলে ঢেউ উঠেছে, আপনার ছিপের ফাৎনা মৃদুমন্দভাবে তাতে দুলছে। ঘাড় ফিরিয়ে দেখবেন একটি মেয়ে পেতলের একটি ঝকঝকে ঘড়ায় পুকুরের পানা ঢেউ দিয়ে সরিয়ে জল ভরছে। মেয়েটির চোখে কৌতূহল আছে কিন্তু গতিবিধিতে সলজ্জ আড়ষ্টতা নেই। সোজাসুজি সে আপনার দিকে তাকাবে, আপনার ফাৎনা লক্ষ্য করবে, তারপর আবার মুখ ফিরিয়ে ঘড়াটা কোমরে তুলে নেবে।

মেয়েটি কোন বয়সের আপনি বুঝতে পারবেন না। তার মুখের শান্ত করুণ গাম্ভীর্য দেখে মনে হবে জীবনের সুদীর্ঘ নির্মম পথ সে পার হ'য়ে এসেছে, তার ক্ষীণ দীর্ঘ অপুষ্ট শরীর দেখলে মনে হবে কৈশোর অতিক্রম ক'রে যৌবনে উত্তীর্ণ হওয়া তার যেন স্থগিত হ'য়ে আছে।

কলসি নিয়ে চলে যেতে-যেতে ফিরে তাকিয়ে মেয়েটি হঠাৎ বলবে, "ব'সে আছেন কেন ? টান দিন।"

সে-কণ্ঠ এমন শান্ত মধুর ও গম্ভীর যে এভাবে আপনা থেকে অপরিচিতের সঙ্গে কথা বলা আপনার মোটেই অস্বাভাবিক ঠেকবে না। শুধু আকস্মিক চমকের দরুন বিহ্বল হ'য়ে ছিপে টান দিতে আপনি ভুলে যাবেন। তারপর ডুবে-যাওয়া ফাৎনা আবার ভেসে ওঠবার পর ছিপ তুলে দেখবেন বঁড়শিতে টোপ আর নেই। একটু অপ্রস্তুতভাবে মেয়েটির দিকে আপনাকে একবার তাকাতেই হবে। সেও মুখ ফিরিয়ে শান্ত ধীর পদে ঘাট ছেড়ে চ'লে যাবে, কিন্তু মনে হবে মুখ ফেরাবার চকিত মুহূর্তে একটু যেন দীপ্ত হাসির আভাস সেই শান্ত করুণ মুখে খেলে গেছে।

পুকুরের ঘাটের নির্জনতা আর ভঙ্গ হবে না তারপর। ওপারের মাছরাঙাটা আপনাকে লজ্জা দেবার নিষ্ফল চেষ্টা ত্যাগ ক'রে অনেক আগেই উড়ে গেছে। মাছেরা আপনার শক্তি সামর্থ্য সম্বন্ধে গভীর অবজ্ঞা নিয়েই বোধ হয় আর দ্বিতীয়বার প্রতিযোগিতায় নামতে চাইবে না। খানিক আগের ঘটনাটা আপনার কাছে অবাস্তব ব'লে মনে হবে। এই জনহীন ঘুমের দেশে সত্যি ওরকম মেয়ে কোথাও আছে আপনি বিশ্বাস করতে পারবেন না।

একসময়ে হতাশ হ'য়ে আপনাকে সাজসরঞ্জাম নিয়ে উঠে পড়তে হবে। ফিরে গিয়ে হয়তো দেখবেন আপনার মৎস্যশিকার-নৈপুণ্যের বৃত্তান্ত ইতিমধ্যে কেমন ক'রে আপনার বন্ধুদের কর্ণগোচর হয়েছে। তাদের পরিহাসে ক্ষুণ্ণ হ'য়ে এ-কাহিনী কোথায় তারা শুনল, জিজ্ঞাসা ক'রে হয়তো আপনার পান-রসিক বন্ধুর কাছে শুনবেন—"কে আবার বলবে! এইমাত্র যামিনী নিজের চোখে দেখে এল যে!"

আপনাকে কৌতূহলী হ'য়ে যামিনীর পরিচয় জিজ্ঞাসা করতেই হবে। তখন হয়তো জানতে পারবেন যে, পুকুরঘাটের সেই অবাস্তব করুণনয়না মেয়েটি আপনার পান-রসিক বন্ধুটিরই জ্ঞাতিস্থানীয়া। সেই সঙ্গে আরো শুনবেন যে, দ্বিপ্রাহরিক আহারের ব্যবস্থাটা সেদিনকার মতো তাদের ওখানেই হয়েছে।

যে-ভগ্নস্তূপে গত রাত্রে ক্ষণিকের জন্যে একটি ছায়ামূর্তি আপনার বিস্ময় উৎপাদন করেছিল, দিনের রূঢ় আলোয় তার শ্রীহীন জীর্ণতা আপনাকে অত্যন্ত পীড়িত করবে। রাত্রির মায়াবরণ স'রে গিয়ে তার নগ্ন ধ্বংসমূর্তি এত কুৎসিত হ'য়ে উঠতে পারে আপনি ভাবতে পারেননি।

এইটিই যামিনীদের বাড়ি জেনে আপনি অবাক হবেন। এই বাড়িরই একটি ঘরে আপনাদের হয়তো আহারের ব্যবস্থা হয়েছে। আয়োজন যৎসামান্য, হয়তো যামিনী নিজেই পরিবেশন করছে। মেয়েটির অনাবশ্যক লজ্জা বা আড়ষ্টতা যে নেই আপনি আগেই লক্ষ্য করেছেন, শুধু কাছে থেকে তার মুখের করুণ গাম্ভীর্য আরো বেশি ক'রে আপনার চোখে পড়বে। এই পরিত্যক্ত বিস্মৃত জনহীন লোকালয়ের সমস্ত মৌন বেদনা যেন তার মুখে ছায়া ফেলেছে। সব-কিছু দেখেও তার দৃষ্টি যেন গভীর এক ক্লান্তির অতলতায় নিমগ্ন! একদিন যেন সে এই ধ্বংসস্তূপেই ধীরে-ধীরে বিলীন হ'য়ে যাবে।

আপনাদের পরিবেশন করতে-করতে দু-চারবার তাকে তবু চঞ্চল ও উদ্বিগ্ন

হ'য়ে উঠতে আপনি দেখবেন। ওপরতলার কোনো ঘর থেকে ক্ষীণ একটা কণ্ঠ যেন কাকে ডাকছে। যামিনী ব্যস্ত হ'য়ে বাইরে চ'লে যাবে। প্রত্যেকবার ফিরে আসবার সঙ্গে তার মুখে বেদনার ছায়া যেন আরো গভীর হ'য়ে উঠেছে মনে হবে— সেই সঙ্গে কেমন একটা অসহায় অস্থিরতা তার চোখে।

খাওয়া শেষ ক'রে আপনারা তখন একটু বিশ্রাম করতে পারেন। অত্যন্ত দ্বিধাভরে কয়েকবার ইতস্তত ক'রে সে যেন শেষে মরিয়া হ'য়ে দরজা থেকে ডাকবে, "একটু শুনে যাও মণিদা।"

মণিদা আপনার সেই পান-রসিক বন্ধু। তিনি দরজার কাছে গিয়ে দাঁড়াবার পর যে-আলাপটুকু হবে তা এমন নিম্নস্বরে নয় যে, আপনারা শুনতে পাবেন না।

শুনবেন, যামিনী অত্যন্ত কাতরস্বরে বিপন্নভাবে বলছে, "মা তো কিছুতেই শুনছেন না। তোমাদের আসার খবর পাওয়া অবধি কি যে অস্থির হ'য়ে উঠেছেন কি বলব।"

মণি একটু বিরক্তির স্বরে বলবে, "ওঃ, সেই খেয়াল এখনো! নিরঞ্জন এসেছে, ভাবছেন বুঝি?"

"হ্যাঁ, কেবলই বলছেন— 'সে নিশ্চয় এসেছে। শুধু লজ্জায় আমার সঙ্গে দেখা করতে পারছে না, আমি জানি। তাকে ডেকে দে। কেন তুই আমার কাছে লুকোচ্ছিস!' কি যে আমি করব ভেবে পাচ্ছি না। অন্ধ হ'য়ে যাবার পর থেকে আজকাল এত অধৈর্য বেড়েছে যে, কোনো কথা বুঝোলে বোঝেন না, রেগে মাথা খুঁড়ে এমন কাণ্ড করেন যে তখন ওঁর প্রাণ বাঁচানো দায় হ'য়ে ওঠে!"

"হুঁ, এ তো বড়ো মুশকিল দেখছি। চোখ থাকলেও না-হয় দেখিয়ে দিতাম যে যারা এসেছে তাদের কেউ নিরঞ্জন নয়।"

ওপর থেকে দুর্বল অথচ তীক্ষ্ণ ক্রুদ্ধ কণ্ঠের ডাকটা এবার আপনারাও শুনতে পাবেন। যামিনী এবার কাতরকণ্ঠে অনুনয় করবে, "তুমি একবারটি চলো মণিদা, যদি একটু বুঝিয়ে-সুঝিয়ে ঠাণ্ডা করতে পারো।"

"আচ্ছা তুই যা, আমি আসছি।" —মণি এবার ঘরে ঢুকে নিজের মনেই বলবে, "এ এক আচ্ছা জ্বালা হয়েছে যা হোক। বুড়ির হাত পা প'ড়ে গেছে, চোখ নেই, তবু বুড়ি পণ ক'রে ব'সে আছে কিছুতেই মরবে না।"

ব্যাপারটা কি এবার হয়তো জানতে চাইবেন। মণি বিরক্তির স্বরে বলবে,

"ব্যাপার আর কি! নিরঞ্জন ব'লে ওঁর দূরসম্পর্কের এক বোনপোর সঙ্গে ছেলেবেলায় যামিনীর সম্বন্ধ উনি ঠিক করেছিলেন। বছর চারেক আগেও সে-ছোকরা এসে ওঁকে ব'লে গেছল বিদেশের চাকরি থেকে ফিরে এসে ওঁর মেয়েকে সে বিয়ে করবে। সেই থেকে বুড়ি এই অজগর পুরীর ভেতর ব'সে সেই আশায় দিন গুনছে।"

আপনি নিজে থেকে এবার জিজ্ঞাসা না ক'রে পারবেন না, "নিরঞ্জন কি এখনো বিদেশ থেকে ফেরেনি?"

"আরে সে বিদেশে গেছল কবে, যে ফিরবে! নেহাৎ বুড়ি নাছোড়বান্দা ব'লে তাঁকে এই ধাপ্পা দিয়ে গেছল। এমন ঘুঁটেকুড়ুনির মেয়েকে উদ্ধার করতে তার দায় পড়েছে। সে কবে বিয়ে থা' ক'রে দিব্যি সংসার করছে। কিন্তু সে-কথা ওঁকে বলে কে? বললে বিশ্বাসই করবেন না, আর বিশ্বাস যদি করেন তা হ'লে এখুনি তো দম ছুটে অক্কা! কে মিছিমিছি পাতকের ভাগী হবে?"

"যামিনী নিরঞ্জনের কথা জানে?"

"তা আর জানে না! কিন্তু মা-র কাছে বলবার উপায় তো নেই! যাই, কর্মভোগ সেরে আসি!" —ব'লে মণি সিঁড়ির দিকে পা বাড়াবে।

সেই মুহূর্তে নিজের অজ্ঞাতসারেই আপনাকে হয়তো উঠে দাঁড়াতে হবে। হঠাৎ হয়তো ব'লে ফেলবেন, "চলো, আমিও যাব।"

"তুমি যাবে!" মণি ফিরে দাঁড়িয়ে সবিস্ময়ে নিশ্চয় আপনার দিকে তাকাবে।

"হ্যাঁ, কোনো আপত্তি আছে গেলে?"

"না, আপত্তি কিসের!" —ব'লে বেশ বিমূঢ়ভাবেই মণি আপনাকে পথ দেখিয়ে নিয়ে যাবে।

সংকীর্ণ অন্ধকার ভাঙা সিঁড়ি দিয়ে যে-ঘরটিতে আপনি পৌঁছবেন, মনে হবে, ওপরে নয়, মাটির তলার সুড়ঙ্গেই বুঝি তার স্থান। একটিমাত্র জানলা, তাও বন্ধ, বাইরের আলো থেকে এসে প্রথমে আপনার চোখে সবই ঝাপসা ঠেকবে, তারপর টের পাবেন, প্রায় ঘরজোড়া একটি ভাঙা তক্তাপোশে ছিন্ন-কন্থাজড়িত একটি শীর্ণ কঙ্কালসার মূর্তি শুয়ে আছে। তক্তাপোশের একপাশে যামিনী পাথরের মূর্তির মতো দাঁড়িয়ে।

আপনাদের পদশব্দ শুনে সেই কঙ্কালের মধ্যেও যেন চাঞ্চল্য দেখা দেবে: "কে, নিরঞ্জন এলি? অভাগী মাসিকে এতদিনে মনে পড়ল, বাবা তুই আসবি

ব'লে প্রাণটা যে আমার কণ্ঠায় এসে আটকে আছে। কিছুতেই যে নিশ্চিন্ত হ'য়ে মরতে পারছিলাম না। এবার তো আর অমন ক'রে পালাবি না?"

মণি কি যেন বলতে যাবে, তাকে বাধা দিয়ে আপনি অকস্মাৎ বলবেন, "না মাসিমা, আর পালাব না।"

মুখ না তুলেও মণির বিমূঢ়তা ও আর একটি স্থাণুর মতো মেয়ের মুখে স্তম্ভিত বিস্ময় আপনি যেন অনুভব করতে পারবেন। কিন্তু কোনোদিকে তাকাবার অবসর আপনার থাকবে না। দৃষ্টিহীন দুটি চোখের কোটরের দিকে আপনি তখন নিস্পন্দ হ'য়ে রুদ্ধ নিশ্বাসে চেয়ে আছেন। মনে হবে সেই শূন্য কোটরের ভেতর থেকে অন্ধকারের দুটি কালো শিখা বেরিয়ে এসে যেন আপনার সর্বাঙ্গ লেহন ক'রে পরীক্ষা করছে। ক'টি স্তব্ধ মুহূর্ত ধীরে-ধীরে সময়ের সাগরে শিশির-বিন্দুর মতো ঝ'রে পড়ছে আপনি অনুভব করবেন। তারপর শুনতে পাবেন, "আমি জানতাম তুই না এসে পারবি না বাবা। তাই তো এমন ক'রে এই প্রেত-পুরী পাহারা দিয়ে দিন গুনেছি।"

বৃদ্ধা এতগুলি কথা ব'লে হাঁফাবেন; চকিতে একবার যামিনীর ওপর দৃষ্টি বুলিয়ে নিয়ে আপনার মনে হবে বাইরের কঠিন মুখোশের অন্তরালে তার মধ্যেও কোথায় যেন কি ধীরে-ধীরে গ'লে যাচ্ছে— ভাগ্য ও জীবনের বিরুদ্ধে, গভীর হতাশার উপাদানে তৈরি এক সুদৃঢ় শপথের ভিত্তি আলগা হ'য়ে যেতে আর বুঝি দেরি নেই।

বৃদ্ধা আবার বলবেন, "যামিনীকে নিয়ে তুই সুখী হবি বাবা। আমার পেটে হয়েছে ব'লে বলছি না, এমন মেয়ে হয় না। শোকে-তাপে বুড়ো হ'য়ে মাথার ঠিক নেই, রাতদিন খিটখিট ক'রে মেয়েটাকে যে কত যন্ত্রণা দিই— তা কি আমি জানি না। তবু মুখে ওর রা নেই। এই শ্মশানের দেশ— দশটা বাড়ি খুঁজলে একটা পুরুষ মেলে না। আমার মতো ঘাটের মড়ারা শুধু ভাঙা ইট আঁকড়ে এখানে-সেখানে ধুঁকছে, এরই মধ্যে একাধারে মেয়ে পুরুষ হ'য়ে ও কি না করছে!"

একান্ত ইচ্ছা সত্ত্বেও চোখ তুলে একটিবার তাকাতে আপনার সাহস হবে না। আপনার নিজের চোখের জল বুঝি আর গোপন রাখা যাবে না।

বৃদ্ধা ছোটো একটি নিশ্বাস ফেলে বলবেন, "যামিনীকে তুই নিবি তো বাবা! তোর শেষ কথা না পেলে আমি ম'রেও শান্তি পাব না।"

ধরা-গলায় আপনি তখন শুধু বলতে পারবেন, "আমি তোমায় কথা দিচ্ছি মাসিমা। আমার কথার নড়চড় হবে না।"

তারপর বিকালে আবার গোরুর গাড়ি দরজায় এসে দাঁড়াবে! আপনারা তিনজনে একে-একে তাতে উঠবেন। যাবার মুহূর্তে গাড়ির কাছে এসে দাঁড়িয়ে আপনার দিকে সেই করুণ দুটি চোখ খুলে যামিনী শুধু বলবে— "আপনার ছিপটিপ যে প'ড়ে রইল!"

আপনি হেসে বলবেন, "থাক না। এবারে পারিনি ব'লে তেলেনাপোতার মাছ কি বারবার ফাঁকি দিতে পারবে!"

যামিনী মুখ ফিরিয়ে নেবে না। ঠোঁট থেকে নয়, মনে হবে, তার চোখের ভেতর থেকে মধুর একটি সকৃতজ্ঞ হাসি শরতের শুভ্র মেঘের মতো আপনার হৃদয়ের দিগন্ত স্নিগ্ধ ক'রে ভেসে যাচ্ছে।

গাড়ি চলবে। কবে এক শো না দেড় শো বছর আগে, প্রথম ম্যালেরিয়ার মড়কের এক দুর্বার বন্যা তেলেনাপোতাকে চলমান জীবন্ত জগতের এই বিস্মৃতি-বিলীন প্রান্তে ভাসিয়ে এনে ফেলে রেখে গিয়েছিল— আপনার বন্ধুরা হয়তো সেই আলোচনা করবেন। সেসব কথা ভালো ক'রে আপনার কানে যাবে না। গাড়ির সংকীর্ণতা আর আপনাকে পীড়িত করবে না, তার চাকার একঘেয়ে কাঁদুনি আর আপনার কাছে কর্কশ লাগবে না। আপনি শুধু নিজের হৃদ্‌স্পন্দনে একটি কথাই বারবার ধ্বনিত হচ্ছে, শুনবেন— "ফিরে আসব, ফিরে আসব।"

মহানগরের জনাকীর্ণ আলোকোজ্জ্বল রাজপথে যখন এসে পৌঁছবেন তখনও আপনার মনে তেলেনাপোতার স্মৃতি সুদূর অথচ অতি অন্তরঙ্গ একটি তারার মতো উজ্জ্বল হ'য়ে আছে। ছোটোখাটো বাধা-বিড়ম্বিত ক'টি দিন কেটে যাবে। মনের আকাশে একটু ক'রে কুয়াশা জমছে কিনা আপনি টের পাবেন না। তারপর যেদিন সমস্ত বাধা অপসারিত ক'রে তেলেনাপোতায় ফিরে যাবার জন্যে আপনি প্রস্তুত হবেন সেদিন হঠাৎ মাথার যন্ত্রণায় ও কম্প দেওয়া শীতে, লেপ তোশক মুড়ি দিয়ে আপনাকে শুতে হবে। থার্মোমিটারের পারা জানাবে এক শত পাচ ডিগ্রি, ডাক্তার এসে বলবে, "ম্যালেরিয়াটি কোথা থেকে বাগালেন?" আপনি শুনতে-শুনতে জ্বরের ঘোরে আচ্ছন্ন হ'য়ে যাবেন।

বহুদিন বাদে অত্যন্ত দুর্বল শরীর নিয়ে যখন বাইরের আলো-হাওয়ায় কম্পিত পদে এসে বসবেন, তখন দেখবেন নিজের অজ্ঞাতসারে দেহ ও মনের

অনেক ধোয়া-মোছা ইতিমধ্যে হ'য়ে গেছে। অস্ত-যাওয়া তারার মতো তেলেনাপোতার স্মৃতি আপনার কাছে ঝাপসা একটা স্বপ্ন ব'লে মনে হবে। মনে হবে তেলেনাপোতা ব'লে কোথাও কিছু সত্যি নেই। গম্ভীর কঠিন যার মুখ আর দৃষ্টি যার সুদূর ও করুণ, ধ্বংসপুরীর ছায়ার মতো সেই মেয়েটি হয়তো আপনার কোনো দুর্বল মুহূর্তের অবাস্তব কুয়াশাময় কল্পনা মাত্র।

একবার ক্ষণিকের জন্যে আবিষ্কৃত হ'য়ে তেলেনাপোতা আবার চিরন্তন রাত্রির অতলতায় নিমগ্ন হ'য়ে যাবে।

# ম ল্লি কা

শুভ্র স্বপ্ন-বিস্তার নয়, ধুলো জঞ্জাল মেশানো খানিকটা ময়লা বালি ছড়ানো জায়গা।

সমুদ্রের সানন্দ দান নয়, মনে হয় পয়সা নিয়ে ফরমাশমতো কেউ বুঝি ঢেলে দিয়ে গেছে।

এই চৌপাটি।

সমুদ্রও আছে, যেন নীল অসীমতার নকল করা পরিহাস।

কিন্তু মনের ওপরেও শ্যাওলা ধরানো নিরবচ্ছিন্ন বৃষ্টি যখন দু-দণ্ডের জন্যে একটু থামে, মেঘলা আকাশের ভ্রূকুটি সত্ত্বেও একটু হাঁফ ছাড়তে মানুষকে ওইখানেই আসতে হয়। ওই ভিজে বালির ওপরেই বসতে হয় কাগজ কি রুমাল পেতে, আর অসংখ্য সমব্যথীদের মাঝখানে নিজের সংকীর্ণ স্বত্বটুকু বাঁচিয়ে হয় সমুদ্রের দিকে ফিরে তার বিষণ্ণ নিস্তেজ ঢেউ গুনতে, নয় উল্টো দিকে মুখ ফিরিয়ে চার্নি রোডের রাস্তা-পার-করা পোলের ওপর দিয়ে অবিরাম জনস্রোত দেখতে হয়।

নেহাৎ অসম্ভব না হ'লে প্রতিদিন সায়াহ্নে এই যার নিয়মিত প্রকৃতি-বিলাস, নিজের প্রাদেশিক পোশাকে সজ্জিত থাকলে একদিন কেউ না কেউ তাকে অকস্মাৎ অপ্রত্যাশিতভাবে চিরপরিচিত ভাষায় সম্বোধন করতেও পারে।

"শুনছেন মশাই, শুনছেন? আপনি তো বাঙালী?"

না-শোনার ভান ক'রে বাঙালীত্ব অস্বীকার করা তখন বোধ হয় সম্ভব নয়। সুবিকাশের পক্ষে অন্তত সম্ভব হয়নি।

সে মুখ ফিরিয়ে সম্বোধককে দেখেছে এবং বিস্মিত হয়েছে। বাঙালীকে দেখে ঠিক যিনি চিনতে পারেন তাঁর নিজের চেহারা পোশাকে বাঙালীয়ানার পরিচয় কোথাও নেই। চৌপাটির এই ছত্রিশ জাতির ভিড়ে তাঁকে অনায়াসে লক্ষ্য না ক'রে থাকা যায়। তিনি যে বাঙালী হ'তে পারেন, এ-সন্দেহ মনে উদয়ও হয় না।

তিনি নিজেও সে-কথা জানেন ও তার জন্যে কিঞ্চিৎ গর্বও অনুভব করেন বোঝা গেল। সোনার ঝিলিক দেওয়া বাঁধানো দু-পাটি দাঁতই বার ক'রে হেসে

বলেছেন, "বাঙালী ব'লে চিনতে পারলেন না তো? কেউ পারে না মশাই। এই এত বছর এখানে আছি, গুজরাটীর সঙ্গে গুজরাটী, মারাঠীর সঙ্গে মারাঠী, আবার তামিলদের সঙ্গে তামিল। কিন্তু বাঙালী দেখলেই মনটা কেমন দুর্বল হ'য়ে যায় এখনো। গায়ে প'ড়েই আলাপ ক'রে ফেলি!"

শ্রীপতিবাবুর সঙ্গে এমনি ক'রেই পরিচয়।

এবং তারপর মল্লিকার সঙ্গে।

সেই আশ্চর্য একমাত্র মল্লিকা, সকলের যৌবনের স্বপ্নে একবার না একবার যে অঞ্চল বুলিয়ে দিয়ে যায়।

শ্রীপতিবাবুর মারফৎ মল্লিকার সাক্ষাৎ, অবিশ্বাস্য মনে হয়।

এ যেন ফুটপাথে কেনা সস্তা ক্যালেণ্ডারের ছবি আঁটা পিচবোর্ডের ছেঁড়া মলাটের পেছনে মহাকবির ছন্দোবন্ধ কল্পনা!

প্রথম দিন সুবিকাশ একটু বিমূঢ় হ'য়ে গেছল।

চৌপাটিতে দিন দুই আপাত-আকস্মিকভাবে দেখাশোনা হবার পরই শ্রীপতিবাবু বাড়িতে নিয়ে গেছলেন একরকম ধ'রে-বেঁধে।

চেহারা পোশাকে শ্রীপতিবাবু যেমন অবাঙালী, বাস করবার পাড়া নির্বাচনেও তাই। বাঁধাধরা প্রাদেশিক পাড়ায় এ-শহরে সবাই আজকাল থাকবার সুযোগ পায় না। তবু শহরের যে-অঞ্চলে শ্রীপতিবাবু তাকে নিয়ে গিয়ে তুলেছিলেন, নেহাৎ অকাজেও কোনো বাঙালী বুঝি সেখানে যায় না। বোম্বাই-এর সাবেকী মিল অঞ্চল। কাঠে ইটে জোড়াতালি দেওয়া শ্রীহীন জরাগ্রস্ত সব বাড়ি।

চটা-ওঠা পায়ের-ভারে-কাঁপা নড়বড়ে কাঠের সিঁড়িতে কটু একটা রাসায়নিক গন্ধ। নীচের তলায় কিসের একটা গুদম হবে।

কিন্তু সিঁড়ি দিয়ে ওপরের ঘরে উঠলেই বিস্ময়।

না, তখনো মল্লিকার সঙ্গে দেখা হয়নি। বিস্ময়, ঘরের সাজসজ্জা আসবাব দেখে।

শ্রীপতিবাবু যে শৌখিন লোক, তার প্রৌঢ়ত্ব ঢাকবার সযত্ন প্রসাধন ও বেশভূষা দেখলেই বোঝা যায়, কিন্তু সে-শৌখিনতা যে মেকী নয়, বসবার ঘরটির সব-কিছুতে তার সুস্পষ্ট সাক্ষ্য। শ্রীপতিবাবুর রুচি উঁচুদরের এবং সে-রুচিকে প্রশ্রয় দেবার মতো সংগতিও নিশ্চয় আছে।

কিন্তু এই পাণ্ডববর্জিত পাড়ায় নিজেকে নির্বাসনের অর্থ কী?

সে-প্রশ্ন মনের মধ্যে ওঠার সঙ্গে-সঙ্গেই মল্লিকার দেখা।

সব প্রশ্ন তখন বিহ্বলতায় নীরব।

এই মল্লিকা! সুবিকাশের মনে যা হয়েছিল তাকে সূক্ষ্মতম কবিতার ভাষা দিলেও বুঝি অপমান করা হয়।

এমন ক'রে প্রথম দেখা যাদের জীবনে ঘটে তারা ঈর্ষার পাত্র কিনা সন্দেহ।

মল্লিকা সুন্দরী কি না, কী তার গায়ের রং, পরিচ্ছদের শ্রী, সুবিকাশ কিছুই বোধ হয় দেখতে পায়নি। সে দেখেছিল নিজের মনের মল্লিকাকে।

রক্তমাংসের মল্লিকার চোখে যে অভ্যর্থনার বদলে ছিল রূঢ় কাঠিন্য তা সে লক্ষ্যও করেনি তাই।

শ্রীপতিবাবু পরিচয় করিয়ে দেননি। তিনি তখন নিজের কথাতেই মশগুল।

"পাড়াটা দেখে বেশ ভড়কে গিয়েছিলেন, কেমন? ভেবেছিলেন কোন বিদঘুটে বদমাশির আড্ডায় না নিয়ে এলাম। আরে মশাই, সত্যিকারের নিরিবিলি নির্ঝঞ্ঝাট এমন জায়গা পাব কোথায়! নির্বিবাদী শহর বলতে হয় তো বোম্বাই। এ-জায়গা আবার তার ওপর এক-কাঠি। আমি মরি কি বাঁচি যেমন খোঁজ রাখে না, তেমনি নাচি কি গান গাই তা নিয়েও মাথাব্যথা নেই।"

মল্লিকা যেমন হঠাৎ ঘরে এসে পড়েছিল তেমনিই চ'লে যাচ্ছিল। শ্রীপতি এতক্ষণে যেন লক্ষ্য ক'রে বলেছিলেন, "ভালো-মন্দ ঘরে যা আছে নিয়ে এসো মল্লিকা। দেশের লোক এসেছে বাড়িতে। নিন্দে যেন না করতে পারে।"

মল্লিকা একটু দাঁড়িয়ে কোনো-কিছু না ব'লেই চ'লে গিয়েছিল। শ্রীপতি তাঁর ঈষৎ কর্কশ গলায়, ঈষৎ কৃত্রিম ভঙ্গিতে কী যে ব'লে চলেছিলেন, সুবিকাশ ভালো ক'রে শুনতে পায়নি। শুধু অস্পষ্টভাবে তার প্রথম বুঝি সেদিন মনে হয়েছে, শ্রীপতিবাবুর কথা শুধু একটু কৃত্রিম নয়, কেমন একটু কপটতা মেশানো।

প্রথম দিন আর কিছুই সে বোঝেনি। বোঝেনি বেশ কিছুদিন পর্যন্ত। বুঝলে আকণ্ঠনিমগ্ন হবার আগে সে হয়তো নিজেকে সাবধান করবার একটু নিষ্ফল চেষ্টাও করত। যত ক্ষীণই হোক, তার সামাজিক বিবেকই তাকে বাধা দিত যথাসাধ্য।

কিন্তু বোঝা সহজ ছিল না তার পক্ষে। আচরণে, কথায়, কি সজ্জায়, কোনো ইঙ্গিতও সে পায়নি।

মল্লিকা মাথায় ঘোমটা দেয় না, সিঁদুরও পরে না। শ্রীপতিবাবুর সঙ্গে তার বয়সের তফাৎও এমন যে, সত্যকার সম্পর্কটা অনুমান না করতে পারাটা অস্বাভাবিক নয়।

আর যাই ভাবুক, মল্লিকা শ্রীপতির স্ত্রী হ'তে পারে, সে কল্পনাও করেনি।

ভুল সেদিন ভাঙল অত্যন্ত রূঢ়ভাবে।

শ্রীপতি তার অফিসেই ফোনে অনুরোধ জানিয়েছিলেন অফিস ফেরতা একবার যাবার জন্যে।

সিঁড়িতেই মল্লিকার সঙ্গে দেখা। সে নেমে আসতে গিয়ে সুবিকাশকে দেখে থেমে পড়েছিল। ওপরের ধাপে মল্লিকা, নীচে সুবিকাশ। পথ যেন আগলানো।

"উনি তো বাড়ি নেই!" —এ-ক'দিনের পরিচয়ে মল্লিকার স্বল্প একটি দুটি কথায় যে নির্লিপ্ত স্বর শুনেছে তাই আর একটু কঠিন।

কিন্তু সে-কাঠিন্য তখন লক্ষ্যের বাইরে।

সিঁড়িটা সব সময়েই অন্ধকার, সন্ধ্যার দিকে আরো। নইলে সুবিকাশের মুখের চেহারাটা মল্লিকার কাছে লুকোনো থাকত না।

আবছা অন্ধকার তাকে বাঁচিয়েছে। কোনোরকমে অর্ধস্ফুট স্বরে শ্রীপতির অনুরোধের কথাটা সে তাই জানাতে পারল।

মল্লিকা কয়েকটা মুহূর্ত তবু নীরব। তারপর 'আসুন' ব'লে সে ওপরে উঠে গেল। সুবিকাশ তার পেছনে একটা বিমূঢ় বিহ্বল যন্ত্রণা নিয়ে।

মল্লিকা দরজার তালাটা খুলল। অন্ধকারে চাবি লাগাতে একটু বিলম্ব। সিঁড়ির রাসায়নিক গন্ধ ছাপিয়ে মল্লিকার সান্নিধ্যের একটা উষ্ণ অবশ-করা সুবাস।

মল্লিকার পিছু-পিছু সুবিকাশ ঘরে ঢুকল। বোঝা গেল, সুবিকাশের আসার কথা সে জানে না। ঘরে তালা লাগিয়ে কোথায় বার হচ্ছিল।

"আমি না-হয় এখন যাই। আপনি তো কোথায় বেরুচ্ছিলেন।" এতক্ষণে সুবিকাশের ভদ্রতাটুকু করবার শক্তি এল।

"না, বসুন।" মল্লিকার প্রায় আদেশ। কথাটা ব'লে সে ভেতরে চ'লে গেল।

বসল সুবিকাশ। যান্ত্রিক বসা। এখন শুধু শ্রীপতির জন্যে অপেক্ষা করা। মল্লিকা নেহাৎ প্রয়োজনে বা শ্রীপতির আহ্বানে ছাড়া তার সামনে এখনো

পর্যন্ত আসেনি। আজও আসবার কোনো প্রয়োজন নেই। কতক্ষণ শ্রীপতির জন্যে অপেক্ষা করবে ব'সে ? অপেক্ষা করাই বা কেন ? ব'সে থাকাটাই অসহ্য, বিশেষ এই ঘরে, পাশের ঘরেই মল্লিকা আছে জেনে। পাশের ঘরে এবং অসীম সমুদ্রের ওপারে।

অপেক্ষা করতে কিন্তু বেশিক্ষণ হ'ল না। মল্লিকাই এল বাইরে বেরুবার সাজটা বদলে।

এসে কাছেই বসল ; অত্যন্ত বেশি কাছে।

শুধু পোশাক সে বদলায়নি, মুখের চেহারাতেও কী যেন একটা পরিবর্তন। কাঠিন্যের সঙ্গে একটু বিদ্রূপ হয়তো।

"আপনার সঙ্গে ভালো ক'রে আলাপ হয়নি।"

উত্তর অনেকরকমের হয়, কিন্তু সুবিকাশ নীরব।

"কতদিন ওঁর সঙ্গে আপনার পরিচয় ?" আলাপ নয়, জেরা যেন।

"বেশি দিন নয়। কতদিন, আপনিই তো জানেন !" সুবিকাশের মুখে একটু ক্লান্ত হাসি।

"না, জানি না। বাইরের আলাপ ঘরে না পৌছনো পর্যন্ত জানব কী ক'রে !" একটু থেমে মল্লিকা আবার বললে, "আপনি তো বড়ো চাকরি করেন শুনেছি। ঈর্ষা করবার মতো কাজ। এখানে কি একলাই থাকেন ?"

"হ্যাঁ।" কী এ-আলাপের অর্থ সুবিকাশের পক্ষে বোঝা কঠিন।

বোঝা গেল একটু পরে।

"এত লোক থাকতে ওঁর সঙ্গে আপনার ঘনিষ্ঠতা হওয়াটা একটু আশ্চর্য নয় ?"

সুবিকাশ এতক্ষণে নিজেকে একটু সামলে নিতে পেরেছে বোধ হয়।

স্থির দৃষ্টিতে মল্লিকার দিকে তাকিয়ে বললে, "বয়সের তফাতের কথা ভাবছেন ?"

মল্লিকা চোখের দৃষ্টি ফেরাল, কিন্তু পলকের জন্যে। তারপরেই সুবিকাশের দিকে অকম্পিত দৃষ্টিতে চেয়ে অদ্ভুত একটু হেসে বললে, "না, বয়সের নয়, চরিত্রের।"

কোনো উত্তর সুবিকাশের মুখে যোগাল না।

মল্লিকাই আবার বললে, "আপনি কে, কী আপনি করেন, আমরা জানি।

এখানকার বাঙালীরা অনেকেই হয়তো জানে। কিন্তু ওঁর সম্বন্ধে কিছু কি আপনি জানেন? উনি আপনার জগতের লোকই নন। ওঁর সঙ্গে আপনার কোনো মিল কোথাও নেই বন্ধুত্ব হবার মতো।"

"বন্ধুত্ব কি মিল ধ'রেই হয়?" নেহাৎ কথার কথা।

মল্লিকাও তা অগ্রাহ্য ক'রে হঠাৎ জিজ্ঞাসা করলে, "কত টাকা এ-ক'দিন ধার দিয়েছেন?"

"ধার!" সুবিকাশ স্তম্ভিত।

"হ্যাঁ, ধার ব'লেই কত টাকা এ-পর্যন্ত উনি নিয়েছেন?"

একটা অসহ্য স্তব্ধতা যেন হঠাৎ ঝনঝন ক'রে চুরমার হ'য়ে গেল।

"নিইনি এখনো, তবে নেব ব'লেই অত ক'রে ডেকে পাঠিয়েছি।" —মাথার টুপিটা খুলে গায়ের কোটটার সঙ্গে টাঙিয়ে রেখে, শ্রীপতি স্মিতমুখে কাছে এসে বসলেন। নির্বিকার মুখে হেসে বললেন, "মল্লিকা, আগে থাকতে ব'লে ভালোই করেছ। দু-দিনের আলাপ হ'তে না হ'তেই কী ক'রে চেয়ে বসব ভাবতে-ভাবতেই আসছিলাম। যাক, কথাটা যখন জেনেই ফেলেছ, আমায় হতাশ যেন না হ'তে হয়। বড্ডো ঠেকে গেছি। তোমার তো হাত ঝাড়লে পর্বত! হাজারটা টাকায় তাতে টোলও খাবে না।"

কিসে সুবিকাশ বিস্মিত? আপনি থেকে তুমি-তে আসায়, না, শ্রীপতি নিজের মুখে সেই ধার-ই চাওয়ায়!

বিস্মিত আরো বেশি মল্লিকার ব্যবহারে। মল্লিকা লজ্জাও পেল না, উঠেও গেল না। ঈষৎ হেসে বললে, "মোটে হাজার টাকা শুনে সুবিকাশবাবু বোধ হয় লজ্জা পাচ্ছেন। একে ধার বললে অপমান করা হয়।"

সুবিকাশ টাকা দিয়েছে এবং সেই একবার নয়। কী একটা অস্পষ্ট জ্বালা মেটাবার জন্যেই তার এই নির্বিচার অকুণ্ঠ দেওয়া। সে-জ্বালা কি মল্লিকারই বিরুদ্ধে? সুবিকাশ বোঝবার চেষ্টা করে না।

মল্লিকারও এখন ভিন্ন রূপ।

অন্তরঙ্গতা না হোক, সে কঠিন দূরত্ব আর নয়। শ্লেষের আভাস একটু থাক, কিন্তু সমাদরে স্নিগ্ধতাও বুঝি আছে।

সুবিকাশ নিয়মিতভাবেই সে-বাড়িতে আসে যায়। লোকের দৃষ্টি বিশেষ

ক'রে যেখানে পড়বার নয় এমন জায়গায় তিনজনকে একসঙ্গে কখনো-কখনো দেখা যায়। কখনো শুধু দু-জনকে।

কিন্তু পাশাপাশি গাড়িতে কি সিনেমার সিটে ব'সেও সুবিকাশ জানে, সে যেখানে ছিল সেইখানেই আছে। মল্লিকা দূর নয়, কিন্তু অনন্ত অদৃশ্য ব্যবধান তেমনি আছে মাঝখানে। সে-ব্যবধান ভেঙে ফেলবার কোনো চেষ্টা সুবিকাশ করে না, অন্তত সজ্ঞানে তো নয়। সে বুঝি তার নিয়তি মেনে নিয়েছে।

কিন্তু জ্বালা বুঝি একেবারে যাবার নয়।

শ্রীপতি ক'দিন ধ'রেই জানাচ্ছেন, সামনের সপ্তাহেই তাঁদের বিয়ের তারিখের বাৎসরিক উৎসব। সুবিকাশ সেদিন যেন আসতে না ভোলে। বাইরের কেউ নয়, তিনজনে মিলেই যা-কিছু আনন্দ করা হবে।

সেদিন কথাটা আবার জানাতে মল্লিকা হঠাৎ সুবিকাশের দিকে চেয়ে হেসে বলেছে, "আচ্ছা, কী সেদিন আমাদের দেবেন বলুন তো?"

"আহা, দেবার কথা এর ভেতরে কোথা থেকে আসছে!" শ্রীপতি প্রতিবাদ করেছেন। "আমাদের উৎসব। ও আসবে, আনন্দ করবে, তা হ'লেই হ'ল।"

"না, তা হ'লে হ'ল না। পাবার মতো কিছু উপহার না পেলে উৎসব আমার ভালোই লাগে না। সত্যি, কী দেবেন বলুন তো?" মল্লিকার আগ্রহটা একটু অস্বাভাবিক।

সুবিকাশ একদৃষ্টে তার দিকে চেয়ে থেকে ধীরে-ধীরে বলেছে, "ঠিক যা দেওয়া উচিত, তাই দেব।"

উৎসবের দিন সুবিকাশ এসেছে যথাসময়েই। উপহারও এনেছে। শ্রীপতির জন্য সোনার রিস্ট-ব্যাণ্ড সমেত দামী সোনার ঘড়ি, মল্লিকার জন্যে একটা ছোটো আংটি— বেশ ছোটো।

শ্রীপতিবাবু সানন্দে ঘড়ি হাতে পরতে-পরতে আপত্তি জানিয়েছেন, "দেখো দিকি, এত খরচ করবার কী দরকার ছিল! এই দামী ঘড়ি, তার ওপর সোনার ব্যাণ্ডটা না দিলে হ'ত না! নাঃ, বড়ো চাকরিই করো, বুদ্ধি-সুদ্ধি কোনোকালে হবে না।"

তারপর খাওয়া-দাওয়া শেষ হবার আগেই ঘড়ি হাতে প'রেই বিশেষ জরুরি কাজে বেরিয়ে গেছেন আধ ঘণ্টায় ফেরবার নাম ক'রে।

টেবিলের দু-ধারে দু-জন। কিছুক্ষণ কারুর মুখে কোনো কথা নেই।

মল্লিকাই প্রথম কথা বলেছে, "আপনার বিদ্রূপ আরো সূক্ষ্ম হবে আশা করেছিলাম।"

"বিদ্রূপ! সূক্ষ্ম হোক মোটা হোক বিদ্রূপ কোথায় দেখলেন?"

উত্তরে মল্লিকা একটু হেসেছে মাত্র।

"ওঃ, আপনি উপহার তুটোর কথা ভাবছেন, কিন্তু ওর মধ্যে বিদ্রূপ তো নেই। আপনাদের বিয়ের ব্যাপারে ওঁর পাওনাই তো বরাবর বেশি।"

কথাটা সুবিকাশ যেদিকে নিয়ে যাবে ভেবেছিল, তা যায়নি।

মল্লিকা মৃদু একটু হেসে বলেছে, "আপনার কী ধারণা বলুন তো? আমাদের এ-বিয়েটা একটা তুর্ঘটনা, যার জন্যে আমার ভাগ্য কি উনিই দায়ী? একটা অনাথ অসহায় মেয়ে হিসাবে আমায় ধ'রে-বেঁধে জলে ফেলে দেওয়া হয়েছে, আর উনি তার সুযোগ নিয়েছেন, এই বোধ হয় আপনি ভাবেন!"

"ঠিক তা হয়তো ভাবি না। কিন্তু এ-বিয়ে স্বাভাবিকও তো নয়।"

"না, নয়, কিন্তু এ-বিয়েতে ভাগ্যের হাতও নেই। আমি স্বেচ্ছায় ভালো-বেসে ওঁকে বিয়ে করেছি।" মল্লিকার শেষ কথাগুলো যেমন শান্ত, তেমনি দৃঢ়।

"স্বেচ্ছায়! ভালোবেসে!" সুবিকাশের স্বরে সুস্পষ্ট অবিশ্বাস।

এই অবিশ্বাসই যেন মল্লিকাকে হঠাৎ উত্তেজিত ক'রে তুলেছে।

"হ্যাঁ, বিশ্বাস করা আপনার পক্ষে শক্ত হয়তো, কিন্তু প্রথম যৌবনে মেয়েদের মন কী থাকে আপনি জানেন না, তাই। অবশ্য ছবির নায়কের নামে নাচা মনের কথা বলছি না, মন ব'লে সত্যি কিছু পদার্থ যাদের থাকে, বলছি তাদের কথা। তারা শুধু রূপ দেখে না, গুণও হয়তো বোঝে না, কিন্তু নিজেদের বয়সী সাধারণ ছেলেদের তাদের মনে ধরে না। তাদের নেহাৎ হালকা কাঁচা জোলো লাগে। এসব মেয়েদের মনে মোহ ধরায় বিশেষত্ব শক্তি প্রতিভা। এরা স্বপ্ন দেখে আশ্চর্য পুরুষের, বয়স গুনে তাকে বিচার করে না।"

"সব বুঝলুম, কিন্তু আসলের নামে মেকীও তো মাৎ ক'রে যায়।"

"নিশ্চয়ই যায়। কিন্তু আমার বেলা সে-কথা আমি মানব কেমন ক'রে? ক্ষ'য়ে-যাওয়া ভাঙা রেকর্ড আপনি শুনেছেন, সুর গিয়েছে হারিয়ে, স্বর গিয়েছে বুঁজে, দেখছেন শুধু একটা শুকনো খোলস। কিন্তু আমি অন্য কিছু দেখেছি, মুগ্ধ হ'য়ে শুনেছি সেই আশ্চর্য সব কথা। আজ আর কী প্রমাণ আপনাকে তার দেব!" হতাশভাবে মল্লিকা ঘরটা একবার হাত নেড়ে দেখিয়েছে, "আছে শুধু

এই ঘরটা। কিন্তু এই ঘরের সামান্য এই ক'টা জিনিসেও তার মনের যেটুকু রং লেগে আছে, তাতে তাকে কি একেবারে ফাঁকি ব'লে মনে হয় ?"

মল্লিকা মুহূর্তের জন্যে চুপ করেছে। তারপর নিজেকেই যেন বিশ্বাস করাবার জন্য তীব্রস্বরে বলেছে, "না, মেকীতে আমি ভুলিনি। আশ্চর্য পুরুষকেই আমি বেছে নিয়েছিলাম সকলের মতের বিরুদ্ধে, রূপ বয়স কিছু না বিচার ক'রে। তার জন্যেই সব-কিছু আমি ছেড়ে এসেছি।"

মেয়েদের হৃদয়ের বিরুদ্ধে সব তর্ক নিষ্ফল, এ-কথা সুবিকাশের তখনই বোঝা উচিত ছিল। সে তা বোঝেনি। তাই আবার জের টানতে চেয়েছে কথার, "কিন্তু তারপর ?"

"তারপর আর কী ? —একটানা দুর্ভাগ্যের ইতিহাস, বিদ্যুতের মতো তলোয়ারও যাতে মরচে ধ'রে ভেঙে যায়। কিন্তু—" মল্লিকা নিজেকে এতক্ষণে শান্ত ক'রে একটু হেসেই বলেছে, "দুর্ভাগ্যে মনের প্রথম ছাপ কি কখনো মোছে !"

মোছে ব'লেই মনে হয়েছে কিন্তু একদিন। অদৃশ্য অলক্ষ্য ব্যবধানও বুঝি ভেঙে পড়ে।

কিছুদিন ধ'রে শ্রীপতি যেন কেমন একটু অস্থির বিচলিত। সুবিকাশের অসময়ে আসা-যাওয়া নয়, কিন্তু আজকাল শ্রীপতিকে প্রায়ই পাওয়া যায় না। মল্লিকাও আবার কেমন যেন কঠিন হ'য়ে উঠছে ; কঠিন স্থির শুধু বাইরের চেহারায়, কিন্তু তার চোখে একটা গভীর অবসাদ অসতর্ক মুহূর্তে লুকোনো থাকে না।

শ্রীপতি বা মল্লিকা কেউ সেদিন বাড়িতে নেই। নিয়মিত সময়েই এসে দরজায় তালা দেখে সুবিকাশ একটু বিস্মিত হ'য়েই ফিরে যাচ্ছিল। সিঁড়ির নিচেই মল্লিকার সঙ্গে দেখা।

"আসুন, অনেকক্ষণ এসেছেন নাকি ?"

"না।"

আবার সেই কাঠের সিঁড়ির কটু গন্ধ। সেই সান্নিধ্যের সুবাস। কিন্তু আজ তার স্বাদ যেন আলাদা।

সুবিকাশ অফিস ফেরতা সাধারণত এখানেই আসে। মল্লিকা আজ কিন্তু তার চা-জলখাবারের ব্যবস্থা করতে গেল না। বসলও না কাছে।

একটা অস্বস্তিকর নীরবতা, যা প্রায় বিরল হ'য়ে এসেছে আজকাল। যা হোক কিছু কথায় সুবিকাশ সেটা যখন ভাঙবে কি না ভাবছে, তখন অপ্রত্যাশিতভাবে মল্লিকা বললে, "আমার কিছু টাকার দরকার।"

সুবিকাশ সবিস্ময়ে মুখ তুলে তাকাল। এ-বাড়িতে টাকা সে অনেক দিয়েছে এ-পর্যন্ত, কিন্তু এই সামান্য ক'টা কথা এত তীব্র আঘাত দিতে পারে সে কখনো ভাবতে পারেনি। মুখ দিয়ে তার কোনো কথাই বের হ'ল না।

মল্লিকা আবার বললে, "উনিই আজকালের মধ্যে হয়তো চাইতেন, তার আগে আমিই চাইলাম।"

"কিন্তু ওঁর চাওয়ায় আপনার চাওয়ায় তফাৎ নেই কি?" সুবিকাশ এবার বলতে পারল তিক্ততা গোপন না ক'রেই।

"আছে। আমি ফেরৎ দেব ব'লেই চাইছি।"

"ফেরৎ দেবেন? কেমন ক'রে?"

"জানি না। কিন্তু সংকল্প তাই।"

"কিন্তু যার কাছে কিছুই কোনোদিন ফেরৎ পাবার নয়, তার কাছে এই ক'টা টাকা ফেরৎ পাবার লোভ আমার নেই। টাকা আমি আপনাকে দিতে পারব না।"

"না, টাকা আমায় দিতেই হবে।" মল্লিকা যেন সমস্ত সংযম হারিয়ে অধীর ব্যাকুল হ'য়ে উঠল।

স্তব্ধ হ'য়ে গেল সুবিকাশ দুর্বোধ্য একটা যন্ত্রণায়। বেশ রূঢ়ভাবেই বললে, "অনেক কিছুই তো করেছেন। এই একটা জায়গায় সহধর্মিণী না হ'লে পারতেন না?"

এবার মল্লিকা নীরবে মুখ ফিরিয়ে নিলে।

সুবিকাশ উত্তেজিত। উঠে দাঁড়িয়ে মল্লিকার সামনে গিয়ে আবার বললে, "কী জন্যে এ-লজ্জা, এ-অপমান আপনাকে সাধ ক'রে নিতে হচ্ছে? হঠাৎ কেন এত টাকার আপনার দরকার?"

মল্লিকা আর মুখ ফেরালে না। স্থিরদৃষ্টিতে তার দিকে কিছুক্ষণ তাকিয়ে থেকে বললে, "শুনুন, সত্য কথাটা তা হ'লে শুনুন। আমাদের এখান থেকে চ'লে যেতে হবে।"

"চ'লে যেতে হবে!"

"হ্যাঁ, চ'লে নয়, পালিয়ে যেতে হবে বলাই উচিত, আর যত তাড়াতাড়ি সম্ভব। সব-কিছু বলবার মতো মনের অবস্থা নয়, শুধু এইটুকু শুনে রাখুন যে, এমন একটা গ্লানির স্খলনের ইতিহাস ওঁর পেছনে আছে, যা মুছে ফেলতে উনি পারেননি। মনে করুন, সেটা চুরি। মনে করুন, তার চেয়ে বেশি কিছু। তার জের আজও মেটেনি। হিংস্র অক্লান্তভাবে এখনো সন্ধান ক'রে ফিরছে। তারই ভয়ে এইরকম পাড়ায় লুকিয়ে এসে থাকতে হয় আমাদের, পালিয়ে বেড়াতে হয় শিকারের পশুর মতো।"

সুবিকাশের কাছে কথাগুলো হয়তো নতুন কিছু নয়। মনের গভীরে অনেক আগেই বুঝি জানত। তবু বিস্মিত কয়েকটা স্তব্ধ মুহূর্ত কাটল। সুবিকাশ তারপর ধীরে-ধীরে বললে, "কিন্তু এ-দায় তো আপনার নয়। আপনাকে টাকা চাইতে হয় কেন এর জন্যে ?"

"চাইতে হয় ওঁকে মুক্তি দেব ব'লে। যত অসাধারণই একদিন হ'য়ে থাকি, আজ বুঝতে পারছি অনুরাগ ব'লে যাকে মনে করেছি, তার ষোল আনাই ছিল আমার অহংকার। আশা যার নেই তাকে ধন্য করবার অহংকার। কিন্তু ধন্য আমি ওঁকে করিনি, করেছি শুধু বিড়ম্বিত। আমার জন্যেই ওঁর জীবনে এত গ্লানি, এত কালি। আমার স্বপ্ন অক্ষুণ্ণ রাখবার করুণ ব্যর্থ চেষ্টাতেই ওঁর প্রথম স্খলন শুরু। কিন্তু আর ওঁকে অভিশপ্ত ক'রে আমি রাখব না। আমার বিড়ম্বনা থেকে ওঁকে মুক্তি দেব একেবারে। আর— আর আমি পারছি না এ-জীবন সইতে।"

ভেঙে-পড়া এ-মল্লিকা, হৃদয়ের সমস্ত তার-ছেঁড়া চেতনার গভীর বিহ্বলতা।

সুবিকাশ হাতটা তার ধ'রে ফেলল। রক্তে আগুন ধরানো সেই উষ্ণ কোমলতার সুতীব্র অনুভূতি নিয়ে বললে, "মুক্তি দিতে আর নিতে কোথায় যাবে মল্লিকা! আসবে আমার কাছে ? দেবে আমায় তোমাকে সব-কিছু থেকে আড়াল করতে ?"

"পারবে তুমি! পারবে আমায় নিয়ে যেতে ? কিন্তু তোমার ওই বাঁধানো রাস্তার জীবনে নয়। দূরে, সব-কিছু থেকে দূরে, এখানকার কোনো ডাক যেখানে পৌঁছয় না। পারবে আমায় নিয়ে এমন জায়গায় সব-কিছু ছেড়ে যেতে ?"

মল্লিকার কোমল বাহুতে সুবিকাশের হাতের মুঠিটা শুধু আরো শক্ত হয়েছিল সেদিন।

ত্রুটিহীন সব ব্যবস্থাই হ'ল ঝড়ের বেগে। যেদিন সকালে শ্রীপতিদের যাওয়ার সমস্ত ব্যবস্থা ঠিক, তার আগের রাত্রেই স্থবিকাশ আর মল্লিকাকে দেখা গেল দূরযাত্রী একটি ট্রেনের নির্জন একটি কামরায়।

জিনিসপত্র সব উঠেছে। ট্রেন ছাড়তে খুব বেশি দেরি নেই।

স্থবিকাশ উদ্বিগ্ন হ'য়ে মল্লিকার দিকে তাকাল, "কী হয়েছে মল্লিকা ? শরীর খারাপ লাগছে ?"

মল্লিকা মধুর একটু হাসল, "না, মাথাটা হঠাৎ ধরেছে। কিছু নয়, ট্রেন চললেই সেরে যাবে।"

কিন্তু স্থবিকাশ ব্যস্ত হ'য়ে উঠল, সঙ্গে ওষুধ কিছু নেই জেনে বেরিয়ে গেল ওষুধের চেষ্টায়— মল্লিকার মৃদু আপত্তি না শুনেই।

ওষুধ নিয়ে স্থবিকাশ সময় থাকতেই ফিরল।

কামরায় মল্লিকা নেই।

এখনো ট্রেন ছাড়তে কয়েক মিনিট আছে। সে কয়েক মিনিটও শেষ হ'য়ে এল।

মল্লিকার এখনও দেখা নেই। দেখা আর হবে না, তখনই স্থবিকাশ বুঝেছিল।

মুহূর্তের একটা চাঞ্চল্য। সব-কিছু যে-হাতবাক্সে ছিল, সেটা ?

হ্যাঁ, সেটা ঠিক আছে সিটের তলায়।

সেটা খুলে দেখবারও দরকার নেই, স্থবিকাশ জানে। সব ঠিক আছে।

না, অত ছোটো ফাঁকি মল্লিকা তাকে দেয়নি।

স্টেশন কাঁপিয়ে অজানা দূরের যাত্রী ট্রেনের হুইসিল বাজল।

—



১৯২৬ই বোধ হয়, প্রবাসী পত্রিকায় পর-পর দু-মাসে অজানা এক লেখকের দুটি গল্প প্রকাশিত হয়। তখনকার সাহিত্যজগতে কিন্তু এই দুটি গল্পই সহসা গভীর কৌতূহল ও আগ্রহ জাগায়। এ দুটি গল্প যখন লেখেন প্রেমেন্দ্র মিত্র তখন ঢাকা-র জগন্নাথ কলেজের আই.এস্‌সি-র ছাত্র। সাহিত্যচর্চা নয়, চিকিৎসক হওয়াই তাঁর সংকল্প। সে-সংকল্প তাঁর পূর্ণ হয়নি। প্রথম প্রকাশিত রচনা দুটিতেই আশাতীত অভিনন্দন না পেলে সাহিত্যব্রতী হওয়ার সাহস অবশ্য তিনি পেতেন কিনা সন্দেহ। এ-বিষয়ে তাঁর প্রধান উৎসাহদাতা, তখনকার নবীন 'কল্লোল' পত্রিকা ও বাল্যবন্ধু অচিন্ত্যকুমার সেনগুপ্ত। গল্প দুটি প্রকাশিত হওয়া মাত্র পর-পর দুটি উচ্ছ্বসিত প্রশংসাজ্ঞাপক প্রবন্ধ লিখে 'কল্লোল' এই অজানা নূতন লেখককে অপ্রত্যাশিত অভিনন্দন জানায় ও অচিন্ত্যকুমার 'কল্লোল' দলের সঙ্গে লেখকের পরিচয় করিয়ে দেন। সাহিত্য ও সাংবাদিকতার ক্ষেত্রেই প্রেমেন্দ্র মিত্রকে এবার দেখা যায়। জীবিকার্জনের জন্যে তাঁকে অবশ্য অনেক পথই পরীক্ষা করতে হয়েছে— টালিখোলা থেকে স্কুলমাস্টারি, বিশ্ববিদ্যালয়ের সাহিত্য-গবেষণার সহকারিতা থেকে সংবাদপত্র-সম্পাদনা এবং ওষুধের কারখানার প্রচারসচিবের কাজ থেকে ছায়াচিত্রের পরিচালনা ও প্রযোজনা কিছুই তিনি বাদ দেননি। তবে জীবিকা থেকে শিল্পজীবন তিনি আলাদা ক'রেই রেখেছেন। পেশার মধ্যে গ্লানি যদি কিছু থাকে তাঁর নেশাকে তা স্পর্শ করেনি। কাশীতে ১৩১২ সালের ভাদ্র মাসে তাঁর জন্ম, বাল্য ও কৈশোর কেটেছে যুক্তপ্রদেশ বীরভূম ও কলকাতায়, যৌবনে পড়াশুনা করেছেন ঢাকায়। কবিতা, গল্প, উপন্যাস, ছোটোদের বই, অনুবাদ প্রভৃতি নিয়ে এ-পর্যন্ত তাঁর প্রায় ষাটটি গ্রন্থ প্রকাশিত হয়েছে। তাঁর প্রথম প্রকাশিত গ্রন্থ 'পাঁক' এবং আপাতত শেষ গ্রন্থ 'বর্বর যুগের পর'।